আকাবিরে উম্মতের মূল্যবান তাফসীর, মতামত ও ফতোয়া সংগ্রহ

# একটি
# মজলুম ফরজ


সংকলন
মোল্লা ইয়ার মুহাম্মদ

অনুবাদ
উবায়েদ

অনুবাদ সহযোগী
ইবাদুস সাত্তার



সুলতান পাবলিকেশন্স
৫২, বাংলাবাজার, ঢাকা।

# একটি মজলুম ফরজ

সংকলন
মোল্লা ইয়ার মুহাম্মদ
অনুবাদ
উবায়েদ
অনুবাদ সহযোগী
ইবাদুস সাত্তার
প্রকাশক
উমর ফারুক
সুলতান পাবলিকেশন্স
৫২,বাংলাবাজার, ঢাকা।

প্রথম প্রকাশ
রজব, ১৪৩৭ হি.
এপ্রিল, ২০১৬ ঈ.



হাত-বদল
২০০ টাকা মাত্র।

# আল ইহ্‌দা

আমার মা-বাবা,
আসাতিযা ও আকাবির

**এবং**

সেই ভাইদের প্রতি, যারা আল্লাহর পথে নিজেদের জীবন কোরবান করেছে, করছে কিংবা করবে।

**-উবায়েদ**

# সূচিপত্র

## হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ.-এর রচনাবলী থেকে সংকলিত

## হযরত মাওলানা শাহ আব্দুল আজীজ মুহাদ্দিস দেহলভী রহ- এর ফতোয়া গ্রন্থ থেকে সংকলিত

## হিন্দুস্তানের শ্রেষ্ঠ মুফতী হযরত মাওলানা মুহাম্মদ কেফায়াতুল্লাহ সাহেব রহ. এর ফতোয়া গ্রন্থ থেকে সংকলিত



## হযরত মাওলানা উবাইদুল্লাহ সিন্ধী রহ. -এর তাফসীর থেকে সংকলিত

## শাইখুল ইসলাম হযরত মাওলানা হুসাইন আহমদ মাদানী রহ.-এর বক্তব্য সংকলন



## হযরত মাওলানা শাব্বীর আহমদ উসমানী রহ. -এর তাফসীর গ্রন্থ থেকে সংকলিত



## হযরত মাওলানা মুফতী মুহাম্মদ শফী' রহ.-এর রচনা থেকে সংকলিত

## হযরত মাওলানা মুহাম্মদ ইদ্রীস কান্ধলবী রহ.-এর রচনা থেকে সংকলিত



## শাইখুত-তাফসীর হযরত মাওলানা আহমদ আলী লাহোরী রহ. এর তাফসীর থেকে সংকলিত

## শাইখুল হাদীস মাওলানা আব্দুল হক সাহেব রহ.এর ফতোয়া গ্রন্থ থেকে সংকলিত



## হযরত মাওলানা রশীদ আহমদ লুদিয়ানুভী রহ. -এর ফতোয়া ও রচনা থেকে সংকলিত

## শাইখুল ইসলাম হযরত মাওলানা মুফতী তকী উসমানী মাদ্দা জিল্লুহুল আলীয়া এর রচনা থেকে সংকলিত



## হযরত মাওলানা মুফতী সাঈদ আহমদ পালনপুরী হাফিযাহুল্লাহ লিখেছেন

# অনুবাদকের কথা

## শুরুতেই যা বলতে হয়

বইটি হাতে নেওয়া মাত্রই পাঠকের মনে হয়তো প্রশ্ন উদিত হতে পারে, এই ধরনের বই অনুবাদ করার প্রয়োজন হলো কেন?

শুরুতেই প্রশ্নটির উত্তরে না গিয়ে, পাঠকের সামনে কিছু কথা পেশ করতে চাই। আশা করি, কথাগুলোর মধ্যে পাঠক তার প্রশ্নের উত্তর খুঁজে পাবেন।

নিঃসন্দেহে আকাবিরে উম্মত সকল ক্ষেত্রেই আমাদের পথ-প্রদর্শক। উম্মতের রাহবার। তাই সঠিকভাবে কোরআন-সুন্নাহ বুঝার ক্ষেত্রেও আমরা তাদের শরণাপন্ন হই। শরণাপন্ন হওয়া আমাদের জন্য আবশ্যকও বটে। কিন্তু একথা তো সর্বজন স্বীকৃত যে, মুজতাহিদ ফুকাহায়ে কেরামের মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ দলীল হিসেবে উম্মতের সামনে পেশ করা গেলেও, নিজেদের কোনো উস্তায বা মুরব্বীর মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ দলীল হিসেবে উম্মতের সামনে পেশ করা যায় না। যতক্ষণ পর্যন্ত না কোরআন-সুন্নাহ্র আলোকে তাদের মতামতকে যাচাই-বাছাই করা হয়।

তাই মুজতাহাদ ফী মাসআলার ক্ষেত্রে আমরা যদি মুজতাহিদ ফুকাহায়ে কেরামের মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণের অনুসরণ করি, তবে তা উছূল ও নিয়ম-কানুন অনুযায়ী গ্রহণযোগ্য হলেও, আমাদের কোনো উস্তায ও মুরব্বির ক্ষেত্রে তা সঠিক বলে বিবেচ্য নয়। অথচ চোখ বন্ধ করেই এই কাজটি আমরা করে চলেছি। ফলে অনেক ক্ষেত্রেই আমরা বাড়াবাড়ি ও কড়াকড়িতে লিপ্ত হয়ে পড়ি। এটি নিয়ে কিছুটা হলেও আমাদের চিন্তা-ভাবনা করা উচিত।

সুতরাং আমাদের উস্তায ও বর্তমান মুরব্বীগণ জিহাদ ফী সাবীলিল্লাহ এবং তার পথ ও পদ্ধতি সম্পর্কে যে চিন্তা-চেতনা লালন করে থাকেন এবং যে ব্যাখ্যা-বিশ্লেষণ তাঁরা আমাদের সামনে পেশ করেন। তা নিয়ে কোরআন-সুন্নাহ্র আলোকে যাচাই-বাছাই করা বর্তমান সময়ের জোরালো দাবী বলেই মনে হয়। অবশ্য আমাদের ওলামায়ে দেওবন্দের অনেক আকাবিরই এ সম্পর্কে সঠিক ব্যাখ্যা-বিশ্লেষণ উম্মতের সামনে পেশ করে গেছেন। ফলে তা নিয়ে আমাদের পড়াশোনা করা, সঠিকভাবে যাচাই-বাছাই করা

অনেকটাই সহজ হবে বলে মনে হয়। তাছাড়া আমাদের আকাবিরে দেওবন্দ যেহেতু তাকওয়া ও পরহেজগারিতে, হুসনে আখলাক ও আল্লাহ ভীতিতে বেনজীর ছিলেন। সর্বোপরি কোরআন-সুন্নাহ সম্পর্কেও প্রগাঢ় জ্ঞানের অধিকারী ছিলেন। তাই তাদের মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ নিঃসন্দেহে উম্মতের কাছে গ্রহণ-যোগ্য বলেই বিবেচ্য। কেননা, তারা তা কোরআন-সুন্নাহ কিংবা মুজতাহিদ ফুকাহায়ে কেরামের ব্যাখ্যা-বিশ্লেষণ থেকেই গ্রহণ করেছেন। ফলে জিহাদ ফী সাবীলিল্লাহ সম্পর্কে তাঁদের মতামতগুলো আমাদেরকে এ বিষয়ে সঠিক দিকনির্দেশনা দিবে বলেই, পাঠকের সামনে সেগুলোকে আমরা পেশ করার চেষ্টা করেছি। সুতরাং পাঠকের কাছে আমাদের প্রত্যাশা হলো, আকাবিরে উম্মতের এসব মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ-গুলোকে তারা মনোযোগ সহকারে পাঠ করবেন এবং গভীর-ভাবে চিন্তা-ভাবনা করে সঠিক মত ও পথকে তারা গ্রহণ করবেন।

অবশ্য যে সব মাসআলার ক্ষেত্রে স্বয়ং আকাবিরদের মাঝেই ইখতেলাফ রয়েছে। সে ক্ষেত্রে আমরা যদি কোনো আকাবিরের সেই মতকে গ্রহণ করি, যা শুধু যুক্তি-প্রমাণের নিরিখেই নয় বরং কোরআন-সুন্নাহ্‌র সুস্পষ্ট ও সুদৃঢ় দলীল-প্রমাণের মাধ্যমে সুসাব্যস্ত ও সুপ্রমাণিত। সর্বোপরি তা আমাদের হৃদয়কেও প্রশান্ত করে। তাহলে এর দ্বারা অন্য আকাবিরদেরকে ছোট করা বা তাদেরকে অমান্য করা হবে না। আমরা তাদের অনুসারী নই, এ কথাও বলা যাবে না। কেননা, কোনো কোনো মাসআলা এবং পথ ও পদ্ধতির ক্ষেত্রে দু'এক জন আকাবিরের পদস্খলন হওয়া অস্বাভাবিক কিছু নয়। বরং পদস্খলন হওয়াটাই প্রমাণিত বাস্তব সত্য। যা আহলে ইল্‌ম মাত্রই অবগত আছেন। তাহলে শুধু এই কারণে কীভাবে বলা যাবে যে, আমরা তাদের প্রকৃত অনুসারী নই?

অথচ আমরা সবাই-ই তো মুজতাহিদ ফুকাহায়ে কেরামের ক্ষেত্রে এ বিষয়ে সঠিক নিয়মটির অনুসরণ করে থাকি।

উদাহরণ স্বরূপ : কোনো কোনো মাসআলার ক্ষেত্রে দেখা যায়, ইমামে আজম আবু হানিফা রহ. -এর মতের উপর আমল না করে, আমরা সাহেবাইন রহ. -এর মতের উপর আমল করে থাকি। বেশকিছু মাসআলার ক্ষেত্রে তো আমরা ইমাম যুফার রহ. -এর মতের উপরও আমল করি। কোনো কোনো মাসআলায় তো এমনও হয় যে, আমরা অন্য মাযহাবের

ইমামদের মতের উপর আমল করে থাকি। তাহলে এর দ্বারা কি ইমামে আজম আবু হানিফা রহ. -কে ছোট করা হয়? তাঁকে কি অমান্য করা হয়? নাকি একথা বলা হয় যে, আমরা তাঁর মাযহাব থেকে বের হয়ে গেছি? না, তা বলা হয় না। তাহলে নিকটবর্তী আকাবিরের ক্ষেত্রে আমরা তা ভুলে যাই কেন? কেন বলা হয়, আমরা আকাবিরের পথ থেকে সরে পড়েছি? এই দ্বিমুখী কর্ম-পদ্ধতি কিংবা দ্বিমুখী চিন্তা-চেতনা লালন করা কি কোনো বুদ্ধিমানের কাজ হতে পারে? এ নিয়ে আমাদেরকে অবশ্যই চিন্তা-ভাবনা করা উচিত।

আমাদেরকে আরো একটি বিষয় নিয়ে চিন্তা-ভাবনা করা উচিত। সেটি হলো, কখনো কখনো এমন হয় যে, কোনো বিষয়ে যখন ইখতেলাফ দেখা দেয়, তখন আমরা সেই বিষয়ে যিনি সব চেয়ে বেশি দক্ষ ও অভিজ্ঞ, যিনি চেষ্টা-সাধনা, গবেষণা-আরাধনায় সব চেয়ে বেশি অগ্রসর, আমরা তার মতটিকেই গ্রহণ করে থাকি। উদাহরণ স্বরূপ : তাযকিয়া ও সুলূকের কোনো বিষয় নিয়ে যদি ইখতেলাফ দেখা দেয়। তাহলে এই বিষয়ে যিনি সব চেয়ে বেশি দক্ষ ও অভিজ্ঞ, তার কথাই গ্রহণ-যোগ্য বলে বিবেচিত হয়। অন্তত এই বিষয়ে সবাই তাঁকেই মান্য করে, তাঁর কথার অনুসরণ করে থাকে। তাই নয় কি?

তাহলে জিহাদ ফী সাবীলিল্লাহ্‌র ক্ষেত্রে আমরা এই নিয়মটি ভুলে যাই কেন?কেন আমরা বলে থাকি, বর্তমানে আমাদের উপর জিহাদ ফরযে আইন হয়নি?অথচ সমগ্র বিশ্বের সকল মুজাহিদ আলেম এ বিষয়ে একমত পোষণ করেছেন যে, জিহাদ বর্তমানে ফরজে আইন হয়ে গেছে। তাহলে কেন এবিষয়ে মুজাহিদ আলেম ও আকাবিরের উপর অন্য সব আলেমদেরকে প্রাধান্য দেওয়া হয়?জিহাদ বিষয়ে অভিজ্ঞওদক্ষ আলেমদের ফতোয়াকে কেন গ্রহণ করা হয় না? কেন এমন সব আলেমদের থেকে এ বিষয়ে ফতোয়া তলব করা হয়, যারা কখনো জিহাদের ময়দানে অংশগ্রহণ করেন নি?

কোনো কোনো আকাবিরে উম্মতের ক্ষেত্রে কখনো কখনো এমনও হয় যে, প্রতিকূল পরিবেশ ও পারিপার্শ্বিকতার কারণে শরীয়তের কোনো মাসআলার উপর আমল করতে গিয়ে, বাধ্য হয়ে কিছুটা শিথিলতা প্রদর্শন করতে হলেও, এ বিষয়ে সঠিক কথা বলা থেকে তাঁরা নীরব থাকেন না। তাঁরা অকপটে তাঁদের অক্ষমতা ও দুর্বলতা উম্মতের সামনে পেশ করে থাকেন।

তাই এই সমস্ত ক্ষেত্রে আকাবিরদের কর্মের উপর তাঁদের কথা ও মতামতকে প্রাধান্য দেওয়াই অধিক যুক্তি-সঙ্গত মনে হয়। তাই তাঁদের মতামতকে অগ্রাহ্য করা উচিত হবে না শুধু এই যুক্তিতে যে, যদি সঠিক বিষয়টি এমনই হয়, তাহলে আকাবিরগণ এই মুহূর্তে তা পালন করছেন না কেন? এ থেকে বুঝা যায় বর্তমানে জিহাদ আমাদের উপর ফরযে আইন হয়নি। তা না হলে কেন তাঁরা ময়দানে ঝাঁপিয়ে পড়ছেন না? তাঁরা কি কোরআন-সুন্নাহ আমাদের চেয়ে কম বুঝে থাকেন? এই ধরনের খোঁড়া যুক্তি পেশ করে জিহাদ ফী সাবীলিল্লাহ্ থেকে গা বাঁচানো এবং জিহাদ ফী সাবীলিল্লাহ্র মহান ফজিলত থেকে বঞ্চিত হয়ে, আখিরাতের সফলতার স্বপ্ন দেখা কি কোনো মুমিনের কাম্য হতে পারে? অন্তত কোনো বুদ্ধিমান মুমিনের কাজ এটি হতে পারে না। বরং বুদ্ধিমান মুমিনগণ আল্লাহর পথে অন্য সবার চেয়ে দ্রুত গতিতে অগ্রসর হবেন, এটিই কাম্য। আল্লাহ্ তায়ালা আমাদের সবাইকেই সেই তৌফীক দান করুন। আমীন!

প্রিয় পাঠক! উপরের কথাগুলোকে মনে রেখে, জিহাদ ফী সাবীলিল্লাহ্ সম্পর্কে আকাবিরদের মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ-গুলোকে অধ্যয়ন করলে, আশা করা যায়, যে কোনো সচেতন পাঠক মাত্রই নিম্নের বিষয়গুলো সম্পর্কে একমত পোষণ করবেন।

১. আল্লাহ তায়ালার কাছে ঈমানের পর সব চেয়ে বেশি প্রিয় আমল ও ফজীলত পূর্ণ ইবাদত হলো, জিহাদ ফী সাবীলিল্লাহ্য় অংশগ্রহণ করা।

২. জিহাদে শরীক হওয়া নবীওয়ালা কাজ। বরং সমস্ত নবীওয়ালা কাজগুলোর মধ্যে সবচেয়ে বেশি কঠিন ও জটিল। তাই নবী ও সিদ্দীকদের পরের স্তরই হলো শহীদদের স্তর।

৩. দাওয়াত ও তা'লীম অত্যন্ত গুরুত্বপূর্ণ আমল। কিন্তু যখন জিহাদ ফরজে আইন হয়ে যায়, তখন জিহাদের গুরুত্ব বেড়ে যায় এবং জিহাদ ফী সাবীলিল্লাহ্য় অংশগ্রহণ করা সবার উপর আবশ্যক হয়ে যায়।

৪. নামাজ, রোজা, হজ, যাকাতের মত জিহাদও একটি ফরজ ইবাদত। বরং বর্তমান সময়ে তা ফরজে আইন হয়ে যাওয়ার কারণে, তাতে অংশগ্রহণ করা সমস্ত ইবাদতের উপর প্রাধান্য পাবে।

৫. মুসলিম জাতি বিজয়ী হওয়ার একমাত্র পথ হলো, জিহাদ ফী সাবীলিল্লাহ্। তাই এ পদ্ধতি ছাড়া অন্য কোনো পদ্ধতিতে ইসলামী খেলাফত প্রতিষ্ঠা করা একেবারেই অসম্ভব।

৬. জিহাদ ফী সাবীলিল্লাহ্‌য় অংশগ্রহণ করতে পারা আল্লাহ্‌ তায়ালার বিশেষ অনুগ্রহ ও রহমত। আর তা থেকে বিমুখতা প্রদর্শন করা মুনাফিকের আলামত। এ ক্ষেত্রে মুরব্বীদেরকে বাহানা বানানো জিহাদ ফী সাবীলিল্লাহ্‌ থেকে বিমুখ থাকার পরিচয় বহন করে।

৭. যারা নিজেদেরকে সুন্নতের অনুসারী বলে দাবী করেন। অথচ জিহাদ ফী সাবীলিল্লাহ্‌ থেকে বিমুখতা প্রদর্শন করেন। তাদের দাবী অগ্রহণযোগ্য হিসেবেই বিবেচিত।

৮. ইকদামী তথা আক্রমণাত্মক এবং দিফায়ী তথা আত্মরক্ষা-মূলক, উভয় প্রকার জিহাদই কিয়ামত পর্যন্ত ফরজ রূপে গণ্য। তাই জিহাদ করার জন্যে সদাসর্বদা প্রস্তুতি গ্রহণ করা ঈমানের দাবী বলেই বিবেচ্য। প্রস্তুতি গ্রহণ করা থেকে বিরত থাকা দুর্বল ঈমানেরই পরিচায়ক।

যাই হোক, আশ্চর্যের বিষয় হলো, জিহাদ ফী সাবীলিল্লাহ্‌ সর্বাধিক গুরুত্ব ও ফজীলত পূর্ণ ইবাদত হওয়া সত্ত্বেও, এ সম্পর্কে আমাদের পড়া-শোনা, আলোচনা-গবেষণা নেই বললেই চলে। যার ফলে দেখা যায়, দীনের অন্যান্য বিষয়ে প্রাজ্ঞও অভিজ্ঞ আলেম হওয়ার পরেও জিহাদ বিষয়ে আমরা অ, আ, ক, খ স্তরের ছাত্রই থেকে যাই। এ কারণেই জিহাদ বিষয়ে আমাদের মন্তব্য ও আলোচনাগুলো মক্তবের শিশুদের মতই পরিলক্ষিত হয়। যেন দীনী বিষয়ে এইমাত্র আমাদের হাতে-খড়ি হলো। সঠিকভাবে জিহাদের সংজ্ঞাটা পর্যন্ত আমরা বলতে পারি না। জানি না জিহাদের শর্ত, প্রকার ও হেকমতসমূহ। বলতে পারি না কখন থাকে জিহাদ ফরজে কেফায়া এবং কখন হয়ে যায় ফরজে আইন। এ বিষয়ে অন্যান্য বিধিবিধান জানার তো কোনো প্রশ্নই ওঠে না। ফলে জিহাদের আয়াত ও হাদীসগুলোর ক্ষেত্রে বিভিন্ন রকম ভুল ব্যাখ্যা এবং তাহরীফ ও তাবীলে আমরা লিপ্ত হয়ে পড়েছি। জিহাদের ফজীলত সম্বলিত আয়াত ও হাদীসকে আমরা ব্যবহার করে চলেছি দাওয়াত ও তালীমের ক্ষেত্রে, লেখালেখি ও রাজনীতির ময়দানে। যার ফলেই আমরা আটকে পড়েছি নব আবিষ্কৃত নানা রকম কর্ম-কাণ্ডের বেড়াজালে। এ কারণেই জিহাদ ফী সাবীলিল্লাহ্‌র উপর হাজারো রকম সন্দেহ ও সংশয়ের আবরণ সৃষ্টি করে চলেছি আমরা নিজেরাই। অথচ এটি তো সবারই জানা কথা যে, জিহাদ গুরুত্ব ও ফজীলত পূর্ণ একটি ফরজ ইবাদত। ফরজ ইবাদত সম্পর্কে এই ধরনের

অবহেলা ও অজ্ঞতা প্রদর্শন করা কি কোনো প্রকৃত মুসলমানের কাজ হতে পারে?

অথচ দীন সম্পর্কে প্রাজ্ঞ ও অভিজ্ঞ ব্যক্তিগণও জিহাদ ফী সাবীলিল্লাহ্‌র ক্ষেত্রে এই ধরনের অবহেলা ও অজ্ঞতার শিকার হয়ে পড়েছেন। একটা সময় ছিল, যখন তাদের ক্ষেত্রে তা কল্পনা করার মতও ছিল না। অথচ বর্তমানে বাস্তবেই তা পরিলক্ষিত হচ্ছে। হায় আল্লাহ্! আমাদেরকে সঠিক বুঝ দান করুন। আমীন!

প্রিয় পাঠক! আপনাকেই প্রশ্ন করি- এই মুহূর্তে কেউ যদি আমাকে এই সংবাদ দেয় যে, তোমার শত্রুরা তোমার দিকে অস্ত্র হাতে ধেয়ে আসছে, তোমার কাছ থেকে ঈমান হরণ করার জন্য। কিংবা হত্যা করে তোমাকে পৃথিবী থেকে বিদায় করে দেওয়ার জন্য। তোমার মা-বোনের ইজ্জত-আবরু নিঃশেষ করে ওদের দাসী হিসেবে ব্যবহার করার জন্য। তাহলে ঠিক এই মুহূর্তে আমার করণীয় কী হবে? আমি কি আল্লাহ তায়ালার আদেশ অনুযায়ী ই'দাদ গ্রহণ করেছি? আমি কি ওদের মোকাবেলা করার জন্য প্রস্তুত হয়েছি? আমি কি আমার ঈমান রক্ষা করতে পারবো? আমি কি পারবো আমার মা-বোনের ইজ্জত রক্ষা করতে? মনে হয়, পারবো না। কারণ, আল্লাহ্ তায়ালা যেই ধরনের প্রস্তুতি গ্রহণ করার আদেশ আমাকে করেছেন এই আয়াতটি উল্লেখ করে,

واعدوا لهم ماستطعتم من قوة........

আমি এই আয়াতটির উপর আমল করতে পারিনি। আমি পারিনি এখনো ঘুম থেকে জাগ্রত হতে। অজ্ঞতা ও অবহেলার চাদর খুলে ছুঁড়ে মারতে। কল্পনার জীবন থেকে বাস্তব সম্মত জীবনে ফিরে আসতে। জানি না, আর কত দিন আমার এভাবে কাটবে!!

অথচ বিশ্ব পরিস্থিতির প্রতি স্বাভাবিকভাবে লক্ষ করলেই বুঝা যায়, সব প্রস্তুতি শেষ করে দাজ্জালি বাহিনী এগিয়ে আসছে মুসলিমদের ঈমান হরণ করার জন্য। মুসলমানকে এই পৃথিবী থেকে নিশ্চিহ্ন করে দেওয়ার জন্য। ওদের মোকাবেলায় কি মুসলিমদের কিছুই করার নেই?

এই ধরনের পরিস্থিতিতে কোন্ পন্থা অবলম্বন করেছিলেন সাহাবায়ে কেরাম? রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম তাঁর জীবদ্দশায় কোন্ আমল ও পদ্ধতি গ্রহণ করে অগ্রসর হয়েছিলেন?

ইতিহাস, সিরাত, তাফসীর ও হাদীস গ্রন্থগুলো উম্মতকে এই সাক্ষই প্রদান করে যে, এই ধরনের পরিস্থিতিতে রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম ও সাহাবায়ে কেরাম জিহাদ ফী সাবীলিল্লাহ্র পথকেই অবলম্বন করেছিলেন। এই পথেই নিজেদের জীবন কোরবান করে ছিলেন। তবুও কেন আমরা এই পথ অবলম্বন করা থেকে এখনো দূরে রয়েছি? আমাদের কি প্রস্তুতি গ্রহণ করার সময় এখনো হয়নি? আমাদের হৃদয়ে কি গাজওয়ায়ে হিন্দে শরীক হওয়ার তামান্না এখনো জাগ্রত হয়নি?

প্রিয় ভাই আমার! বিশ্বাস করুন, জিহাদ বিষয়ে আমার কাছ থেকে যতই অবহেলা প্রকাশ পাবে, আমি ততই পিছিয়ে পড়বো গাজওয়ায়ে হিন্দের মহা-ফজীলত থেকে। আল্লাহ্ তায়ালার রেজামন্দি ও পরম সৌভাগ্য অর্জন করা থেকে। আল্লাহ না করুন, এ বিষয়ে আমার অবহেলা ও অজ্ঞতার কারণে হতে পারে নিজের অজানতেই দাজ্জালি বাহিনীতে আমি যোগ দিয়ে ফেলেছি। দূরে সরে পড়ছি কালো পতাকাবাহী মাহ্দী-কাফেলা থেকে। হে আল্লাহ! আপনার আশ্রয় প্রার্থনা করি।

প্রিয় ভাই আমার! মুসলিম ভাইদের চিৎকার-আহাজারি, মা-বোনদের করুণ আর্তনাদ কর্ণপাত করার সময় কি এখনো আসেনি? এখনো কি সময় হয়নি শত্রুদেরকে হত্যা করে জাহান্নামে পাঠানোর? আর কখন আসবে অস্ত্র হাতে নেওয়ার সুন্নত পালন করার সময়?

মুসলিম ভাই আমার! ওঠো! জাগো! অজ্ঞতা দূর করে, অবহেলার চাদর ছুঁড়ে ফেলে শত্রুদের উপর পূর্ণ শক্তিতে ঝাঁপিয়ে পড়ো, আল্লাহ্র দীনকে বিজয়ী করার লক্ষ্যে। মানব রচিত বিধানকে ডাষ্টবিনে নিক্ষেপ করে এই পৃথিবীতে আল্লাহ্র আইন বাস্তবায়ন করার উদ্দেশ্যে।

সম্মানিত ওলামায়ে কেরাম! আর কতকাল গোপন রাখা হবে আল্লাহ তায়ালার বিধানকে? আর কতকাল ভ্রান্ত-ব্যাখ্যার আশ্রয় নেওয়া হবে? আমাদের কি দায়িত্ব নয় আল্লাহ্ তায়ালার সুস্পষ্ট বিধানগুলো মুসলিম ভাইদেরকে জানিয়ে দেওয়া? আর কতদিন চলবে কাফের-মুরতাদদের সাথে সমঝোতার বাহানা ও অজুহাত? আমাদের কি একবারও মনে পড়ে না এই আয়াতটির কথা,

ياايها النبي حرض المؤمنين على القتال...............

"হে নবী! উদ্বুদ্ধ করুন আপনি মুমিনদেরকে কিতাল করার জন্য।"

এখনো কি সময় হয়নি এই আয়াতের উপর আমল করার? কী জবাব পেশ করবো আমরা আল্লাহর সামনে, যদি সঠিক দীন পৌঁছানোর ব্যাপারে আমাদেরকে জিজ্ঞাসা করা হয়?

সুতরাং হে বন্ধুগণ! আসুন দীন প্রতিষ্ঠার লড়াইয়ে, জিহাদ ফী সাবীলিল্লাহ্র পথে উম্মতকে আমরা সঠিক দিক নির্দেশনা পেশ করি সেই লক্ষ্যেই মুসলিম ভাইদের সামনে পেশ করছি আমাদের সামান্য এই উপহার। মহান আকাবিরদের বাণী, মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ সম্বলিত ছোট্ট এই বইটির অনুবাদ।

প্রিয় পাঠক! বইটি সংকলন করেছেন প্রকৃত একজন আলেমে দীন ও মর্দে মুজাহিদ "মোল্লা ইয়ার মুহাম্মদ"। তিনি তাঁর সংকলিত বইটির নাম রেখেছেন, "জিহাদ ও কিতাল আকাবিরে উম্মত কি নজর মে"।

বইটিতে একটি বাক্যও তিনি নিজ থেকে উপস্থাপন করেননি। বরং আকাবিরদের তাফসীর গ্রন্থ, ফতোয়ার কিতাব ও অন্যান্য রিসালা থেকে তাদের মতামত ও ব্যাখ্যা-বিশ্লেষণ হুবহু তিনি তাতে উপস্থাপন করেছেন। ফলে জিহাদ ফী সাবীলিল্লাহ্ সম্পর্কে আকাবিরদের চিন্তা-চেতনাগুলো সুস্পষ্টভাবে বইটিতে স্থান পেয়েছে। পাঠক বইটি পাঠ করে অবশ্যই বিস্ময়ে অভিভূত হবেন। এ কারণে যে, জিহাদ ফী সাবীলিল্লাহ্ সম্পর্কে আকাবিরগণ এমন অনেক কথাই বলে গেছেন, যার বিপরীত কথাগুলোকে দরবারি আলেমরা আকাবিরদের দিকে নিসবত করে থাকে। অথচ পাঠক বইটির চরণে চরণে প্রমাণ পাবেন, দরবারি আলেমদের এসব কথা তাদের বানানো মুখের বুলি ছাড়া আর কিছুই নয়। তাদের কথাগুলো আকাবিরের প্রতি সুস্পষ্ট অপবাদ এবং জঘন্যতম মিথ্যার অন্তর্ভুক্ত। এ ধরনের দরবারি আলেমদের কাফেলাভুক্ত হওয়া থেকে আল্লাহ্ তায়ালা মুসলিমদেরকে হেফাজত করুন। আমীন!

প্রিয় পাঠক! বইটি অনুবাদ করার ক্ষেত্রে চেষ্টা করা হয়েছে, যেন আকাবিরদের বাক্যের অর্থ ও মর্ম হুবহু ঠিক থাকে। যেন নিজের পক্ষ থেকে অতিরিক্ত কোনো বাক্য বা মর্মের অনুপ্রবেশ না ঘটে। ফলে অনেকটা বাধ্য হয়েই বইটিতে শাব্দিক তরজমা উপস্থাপন করতে হয়েছে। যার কারণে বইটির সাহিত্যমান কিছুটা ক্ষুণ্ন হলেও, আশা করা যায় শব্দ ও বাক্য গঠন শুদ্ধতার স্তরেই বহাল রয়েছে। তবুও আমরা যেহেতু মানুষ, তাই আমাদের ভুল-ভ্রান্তি হওয়া অস্বাভাবিক কিছু নয়। সুতরাং পাঠকের

কাছে আমাদের বিনীত অনুরোধ হলো, কোনো ধরনের ভুল-ভ্রান্তি যদি পাঠকের দৃষ্টিগোচর হয়। তাহলে যেন ক্ষমা সুন্দর দৃষ্টিতে তা মার্জনা করা হয়, এবং সম্ভব হলে যেন আমাদেরকে তা জানানো হয়। আল্লাহ্ তায়ালা পাঠকদেরকে সেই তৌফীক দান করুন এবং তাদেরকে উত্তম বিনিময় দান করুন। আমীন!

পরিশেষে বলতে হয়- এই বইটি অনুবাদ করার ক্ষেত্রে আল্লাহ তায়ালার প্রিয় একজন বান্দা, আমার উস্তাযে মুহতারাম আমাকে আগ্রহ ও উদ্দীপনা দিয়েছেন। বিভিন্নভাবে পরামর্শ পেশ করে সহযোগিতা করেছেন। তাঁর সহযোগিতা না পেলে হয়তো কোনো দিন-ই এই ধরনের বই অনুবাদ করার সৌভাগ্য আমার হতো না। আল্লাহ্ তায়ালা হযরতের ছায়া আমাদের উপর দীর্ঘায়িত করুন। তাঁর হৃদয়ের তামান্না বাস্তবায়িত করুন এবং তাঁকে সর্বোত্তম বিনিময় দান করুন। আমীন!

বইটি অনুবাদ করার ক্ষেত্রে পূর্ণ সহযোগিতা পেশ করেছেন, আল্লাহ্ তায়ালার আরো কয়েকজন বান্দা। হয়তো তাঁদের নাম পাঠকের কাছে অজানাই থেকে যাবে কিন্তু আল্লাহ্ তায়ালা তো অবশ্যই তাদেরকে জানেন। তাই পাঠকের কাছে তাঁদের জন্য আন্তরিক দোয়া কামনা করছি। আল্লাহ্ তায়ালা যেন সর্বোত্তম বিনিময় তাঁদেরকে দান করেন এবং উভয় জগতে সফল হিসেবে তাঁদেরকে কবুল করেন। বইটি প্রকাশ করার ক্ষেত্রেও আল্লাহ্ তায়ালার একজন বান্দা পূর্ণ আগ্রহ পেশ করেছেন এবং অনেক কষ্ট ও শ্রম ব্যয় করেছেন। যার কারণেই বইটি প্রকাশ করার পথকে আল্লাহ্ তায়ালা সহজ করে দিয়েছেন। সুতরাং পাঠক যেন নিজ মুনাজাতে তাকেও মনে রাখেন। এছাড়া যারাই এই বইটির ক্ষেত্রে যে কোনো ভাবেই সহযোগিতা করেছেন, করছেন কিংবা করবেন সবাইকেই আল্লাহ্ তায়ালা সর্বোত্তম বিনিময় দান করুন এবং উভয় জগতে সফল হিসেবে কবুল করুন। আমীন!

উবায়েদ
বাংলাবাজার, ঢাকা।
২১/৬/১৪৩৭ হি.
বৃহস্পতিবার, সকাল– ৭টা।

## হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ.-এর তাফসীর গ্রন্থ থেকে সংকলিত

### জিহাদ কখন ফরজে আইন

জিহাদ ফরজ। অবশ্য এর জন্য কিছু শর্ত-শারায়েতও রয়েছে। ফিকহের কিতাবগুলোতে বিস্তারিতভাবে তা বর্ণনা করা হয়েছে। ফরজ দুই ধরনের হয়ে থাকে। ফরজে আইন এবং ফরজে কিফায়া। শত্রু বাহিনী যখন মুসলমানদের উপর আক্রমণ করে, তখন মুসলমানদের উপর তাদের বিরুদ্ধে জিহাদ করা ফরজে আইন হয়ে যায়। নতুবা জিহাদ করা ফরজে কিফায়া থাকে।

(বয়ানুলকোরআন, সূরা বাকারা,আয়াত-২১৬)

### ইকদামী জিহাদের হুকুম

ইকদামী জিহাদের শর্তসমূহ পাওয়া গেলে, কাফেরদের বিরুদ্ধে ইকদামী জিহাদ শুরু করা সঠিক হবে। ....

আরবের কাফেররা যদি ইসলাম গ্রহণ না করে, তাহলে তাদের ব্যাপারে একমাত্র বিধান হলো তাদেরকে হত্যা করা। সুতরাং তারা যদি জিযিয়া দিতে চায়, তাহলে তা গ্রহণ করা হবে না।

(বয়ানুল কোরআন, সূরা বাকারা, আয়াত- ১৯০)

### শাহাদাত হলো সর্বশ্রেষ্ঠ আমল

.... সুতরাং শাহাদাত যেহেতু সর্বশ্রেষ্ঠ আমল, তাই তার উপর প্রতিদানও হবে সর্বশ্রেষ্ঠ। আল্লাহ তায়ালা এর বিনিময়ে যে সমস্ত প্রতিদান রেখেছেন, তার মধ্য থেকে এটিও একটি যে, কোনো ধরনের ভয়-ভীতি তার থাকবে না।

(ওয়াদা হল এই) যে ব্যক্তি আমার পথে আমার কাজে অংশগ্রহণ করবে, আমি তাকে দুনিয়া ও আখিরাতে সব ধরনের সহায়তা করবো।

(বয়ানুল কোরআন, সূরা আলে ইমরান, আয়াত- ১৭০)

## আখিরাত অর্জনের সর্বোত্তম পন্থা হলো জিহাদ

আপনি বলে দিন,দুনিয়ার ভোগ-বিলাস শুধু কয়েক দিনের, তাই আখিরাতই সব দিক থেকে উত্তম। আর আখিরাত অর্জনের সর্বোত্তম পন্থা হলো জিহাদ।

(বয়ানুল কোরআন, সূরা নিসা,আয়াত- ৭৭)

## জিহাদ করার কারণ-সমূহ

পূর্বের আয়াতগুলোতে আল্লাহ্‌র রাস্তায় জিহাদ করার ফজীলত বর্ণনা করা হয়েছে। আর এই আয়াতে জিহাদ করার কারণ-সমূহ বর্ণনা করা হচ্ছে। যেগুলো পাওয়া গেলে কাফেরদের বিরুদ্ধে জিহাদ করা আবশ্যক।

উদাহরণ স্বরূপ : রাসূলদেরকে মিথ্যা প্রতিপন্ন করা, তাদের বিরোধিতা করা, তাদেরকে যে কোনো ধরনের কষ্ট দেওয়া, সত্যধর্ম ইসলামের আলো নিভিয়ে দেওয়ার চেষ্টা করা ইত্যাদি।

(বয়ানুল কোরআন, সূরা সফ, আয়াত- ৫)

## জিহাদের বিধান প্রকৃত কল্যাণ উপযোগী

রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের নববী জীবনে কাফেররা তাঁর বিরোধিতা করেছে। তাঁকে অস্বীকার করেছে। তারা যা কিছুই করেছে, তা ছিল বিরাট বড় জুলুম। এই জুলুমের পথ বন্ধ করার জন্যই মূলত জিহাদের হুকুম দেওয়া হয়েছে। তাই জিহাদের বিধান প্রকৃত কল্যাণ উপযোগী।

(বয়ানুল কোরআন, সূরা সফ, আয়াত- ৬)

## হাজীদের পানি পান করানো এবং মসজিদ আবাদ করার চেয়ে উত্তম আমল হল জিহাদ করা

আল্লাহ তায়ালার প্রতি ঈমান আনা এবং আল্লাহ তায়ালার পথে জিহাদ করা, উভয়টিই উত্তম। হাজিদের পানি পান করানো এবং মসজিদ আবাদ করার তুলনায়।

"আল্লাহ তায়ালার প্রতি ঈমান আনা উভয়টির তুলনায় উত্তম" এ কথা বলে মুশরিকদের প্রতি ইঙ্গিত করা হয়েছে। কেননা, মুশরিকদের তো ঈমান নেই। (অথচ তারা মনে করতো, হাজীদের পানি পান করানো এবং মসজিদ আবাদ করাই যথেষ্ট,যদিও ঈমান না থাকে।)

"আল্লাহ তায়ালার পথে জিহাদ করাও এই উভয় আমলের তুলনায় উত্তম" এ কথা বলে এমন কিছু মুমিন বান্দাদের প্রতি ইঙ্গিত করা হয়েছে, যারা ঈমান গ্রহণ করার পরে পানি পান করানো এবং মসজিদ আবাদ করাকে জিহাদের তুলনায় উত্তম মনে করতো। অথচ বিষয়টি এমন নয়।

(বয়ানুল কোরআন, সূরা তাওবা,আয়াত- ১৯)

## জিহাদের জন্য বের হতে পারা আল্লাহ তায়ালার পক্ষ থেকে এক বিশেষ অনুগ্রহ

আল্লাহ তায়ালা বলেন,..... كَمَا اَخْرَجَكَ رَبُّكَ مِنْ بَيْتِكَ যেমনিভাবে বের করে এনেছেন আপনাকে (জিহাদের জন্য) আপনার প্রতিপালক ঘর থেকে ..........।

এই আয়াতে আল্লাহ তায়ালা নিজ অনুগ্রহের কথা ব্যক্ত করেছেন এবং রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামকে জিহাদের জন্য ঘর থেকে বের করে আনাকে অনুগ্রহের অন্তর্ভুক্ত করেছেন। এ থেকে বুঝা যায়, জিহাদের জন্য বের হওয়া আল্লাহ তায়ালার পক্ষ থেকে এক বিশেষ অনুগ্রহ।

(বয়ানুল কোরআন, সূরা আনফাল, আয়াত- ৫)

## জিহাদে বের হলেই মৃত্যু অনিবার্য নয়

কোনো কোনো মুনাফিক মনে করত, জিহাদে বের হওয়া মানেই মৃত্যু ডেকে আনা। তাদের বিশ্বাস ছিল জিহাদ মৃত্যুর পথ, আর জিহাদে না যাওয়া জীবন ফিরে পাওয়ার পথ। যখন মুসলমানগণ বাহ্যিক পরাজয় বরণ করতো এবং শাহাদাতের সৌভাগ্য অর্জন করত, তখন তারা তাদের বিশ্বাসের পক্ষে এভাবে দলীল পেশ করতো যে, দেখো, তারা জিহাদে অংশগ্রহণ করেছে এবং মৃত্যুর মুখোমুখি হয়েছে। সুতরাং এ থেকেই বুঝা যায়, জিহাদে বের হলেই মৃত্যু অনিবার্য। অথচ মুসলমানগণ যখন বিজয় লাভ করতেন এবং তাঁরা গাজী হয়ে, সুস্থ অবস্থায় ফিরে এসে মুনাফিকদের প্রতি প্রশ্ন ছুঁড়ে দিতেন এই বলে যে, আচ্ছা বলো তো,যদি জিহাদে বের হলেই মৃত্যু অনিবার্য হয়,তাহলে আমরা কীভাবে জীবিত ফিরে আসলাম ? মুনাফিকরা তখন কোনো যুক্তিসঙ্গত উত্তর না পেয়ে বলতো,তোমরা ঘটনাক্রমে বেঁচে গেছ, নতুবা তোমাদের মৃত্যুর পথে তো কোনো প্রতিবন্ধকতা ছিল না।

(বয়ানুলকোরআন, সূরা আলে ইমরান, আয়াত- ৮৭)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

جہاد مؤثر فی الموت نہیں

بعض منافق جہاد میں جانے کو موت میں مؤثر سمجھتے تھے، یعنی ان کا عقیدہ یہ تھا کہ جہاد موت کا ذریعہ ہے اور وہ جہاد میں نہ جانے کو حیات میں مؤثر سمجھتے تھے۔ پھر جب مسلمانوں کو جہاد میں شکست اور شہادت کا سامنا ہوتا تو وہ اسے اپنے عقیدے کیلئے دلیل بناتے کہ دیکھو جہاد میں گئے اور موت کا شکار ہو گئے پس جہاد کا مؤثر فی الموت ہونا ثابت ہو گیا اور اگر مسلمانوں کو فتح ملتی اور وہ زندہ سلامت واپس آجاتے اور ان منافقین سے کہا جاتا کہ دیکھو اگر جہاد میں موت ہوتی تو ہم زندہ کیسے واپس آتے؟ تو وہ کہنے لگتے کہ بس آپ لوگ اتفاقاً بچ گئے ورنہ مرنے کیلئے کوئی کسر تو نہیں چھوڑی تھی۔ بیان القرآن تحت قولہ: "أَيْنَمَاتَكُونُوايُدْرِكْكُمُ الْمَوْتُ... حَدِيثًا. (سورة النساء:٨٧)

## জিহাদের মাধ্যমেই মুসলমানগণ বিজয়ী হবেন এবং কাফেররা হবে পরাজিত

পূর্ববর্তী আয়াতের মধ্যে আল্লাহ তা'য়ালা বর্ণনা করেছেন যে, তিনি মুসলমানদেরকে কাফেরদের ক্ষতি ও অনিষ্টতা থেকে রক্ষা করবেন। আর এই আয়াতের মধ্যে বর্ণনা করে দিচ্ছেন যে, কীভাবে তাদেরকে রক্ষা করবেন। আর তা এভাবে যে, মুসলমানগণ জিহাদ করবেন,আল্লাহ তায়ালা এই জিহাদের মধ্যে তাদেরকে সাহায্য করবেন। ফলে কাফেররা পরাজিত হবে এবং ইসলাম ও মুসলমানগণ বিজয়ী হবেন।

(বয়ানুলকোরআন, সূরা হজ, আয়াত- ৩৯)

## রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের অনুসরণের দাবী হল জিহাদের ময়দানে অবিচল থাকা

জিহাদের ময়দানে পাহাড়ের ন্যায় অটল থাকা, রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের অনুসরণের দাবী এবং পূর্ণ ঈমানের পরিচায়ক। সুতরাং মুনাফিকরা যেহেতু ঈমানের দাবী করে জিহাদের ময়দানে যায়নি। তাই

তারা চরমভাবে লজ্জিত হবে। আর মুসলমানগণ সুসংবাদ প্রাপ্ত হবেন। কেননা,তারাই আল্লাহ তায়ালার এই আয়াত ..... لِمَنْ كَانَ يَرْجُوا الله -এর মধ্যে উদ্দেশ্য।

(বয়ানুল কোরআন, সূরা আহযাব, আয়াত- ২১)

## জিহাদ ছেড়ে সুন্নতের অনুসারী দাবী করা গোমরাহী বৈ কিছুই নয়

আল্লাহ তায়ালা বলেন- "তোমাদের জন্য" অর্থাৎ এমন ব্যক্তিদের জন্য যারা আল্লাহ তায়ালা ও আখিরাতকে ভয় করে থাকে এবং বেশি বেশি আল্লাহ তায়ালার জিকির করে থাকে। অর্থাৎ তোমরা যারা পরিপূর্ণ মুমিন, তাদের জন্যেই রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের একটি উত্তম আদর্শ হলো, জিহাদে অংশগ্রহণ করা। কেননা, স্বয়ং রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম জিহাদে অংশ গ্রহণ করেছেন। সুতরাং তাঁর চেয়ে বেশি প্রিয় আর কে আছে যে, জিহাদের ক্ষেত্রে সে তাঁর অনুসরণ করবে না,বরং নিজের জান বাঁচিয়ে ঘুরতে থাকবে!

(বয়ানুল কোরআন,সূরা আহযাব,আয়াত-২১)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

بغیر جہاد کے اتباع سنت کا دعوی غلط ہے

.... (اللہ سبحانہ وتعالی) ارشاد فرماتے ہیں کہ تم لوگوں کیلئے یعنی ایسے شخص کیلئے جو اللہ تعالی سے اور روز آخرت سے ڈرتا ہو اور کثرت سے ذکر الہی کرتا ہو یعنی مؤمن کامل ہو یرجو میں مبدا و معاد کا اعتقاد آگیا اور ذکر اللہ میں سب طاعتیں آگئیں، غرض ایسے شخص کیلئے رسول اللہ صلی اللہ علیہ وسلم کا ایک عمدہ نمونہ موجود تھا کہ جب آپ صلی اللہ علیہ وسلم ہی (جہاد میں) شریک رہے تو آپ سے زیادہ کون پیارا ہے کہ وہ اقتداء نہ کرے اور اپنی جان بچائے پھرے۔ بیان القرآن تحت قولہ: لَقَدْ كَانَ لَكُمْ فِي رَسُولِ اللَّهِ أُسْوَةٌ حَسَنَةٌ... (الاحزاب:۲۱)

ফায়েদা: এ থেকে বুঝা যায়, জিহাদে অংশগ্রহণ করা,তাতে অবিচল থাকা এবং আল্লাহ তায়ালার পথে যে কোন ধরনের কুরবানী পেশ করা প্রিয় নবী সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের তরীকা। একারণে যে সমস্ত ব্যক্তিগণ নিজেদের জীবন থেকে জিহাদকে ছুঁড়ে মেরেছেন, তাদের জন্য এই সুস্পষ্ট

আয়াত এবং তার ব্যাখ্যার মধ্যে অবশ্যই চিন্তার খোরাক রয়েছে। আহ! তাঁরা যদি একটু চিন্তা করার সময় পেতেন!

## তাকওয়ার দোহাই দিয়ে জিহাদ বর্জন করা নিফাকের আলামত

জাদ বিন কইস ছিল একজন মুনাফিক, সে এই বাহানা পেশ করতো যে,আমি সুন্দরীদের প্রতি আসক্ত হয়ে পড়ি। আর রোমান মেয়েরা তো অত্যন্ত সুন্দরী হয়ে থাকে, তাই জিহাদে বের হলে আমার তাকওয়া ও দীনের ক্ষতি হয়ে যাবে। এই জন্য আমি চাচ্ছি জিহাদে বের না হতে।

(বয়ানুলকোরআন, সূরা তাওবা,আয়াত-৪৯)

## জিহাদে যাওয়ার জন্য আমল মজবুত হওয়া কোন শর্ত নয়

التائبون العابدون الحامدون-এর মধ্যে এইসব গুণাবলী উল্লেখ করার দ্বারা উদ্দেশ্য এই নয় যে, উক্ত গুণগুলো যদি না থাকে, তাহলে জিহাদের সওয়াব পাওয়া যাবে না। কেননা, এমন অনেক আয়াত ও হাদীস রয়েছে, যেগুলোতে শুধু জিহাদের উপরই সুসংবাদ এসেছে। তবে হ্যাঁ, জিহাদের জন্য ঈমানদার হওয়া শর্ত।

আর উক্ত আয়াতে এসব গুণাবলী উল্লেখ করার অর্থ হলো,কারো মাঝে যদি এসব গুণের সমাবেশ ঘটে, তাহলে তার সওয়াব ও ফজীলত বেশি হবে এবং ঈমানী শক্তি আরো বেড়ে যাবে। পাশাপাশি এটাও উদ্দেশ্য যে, কেউ যেন শুধু জিহাদ করে বসে না থাকে,বরং এই ইবাদত-গুলোও আদায় করতে থাকে।

(বয়ানুল কোরআন, সূরা তাওবা, আয়াত-১১২)

## জিহাদের হুকুম মুমিনের জন্য পরীক্ষা

তোমাদেরকে জিহাদের হুকুম এই জন্য দেওয়া হয়েছে যে, তোমাদের এক-জনের মাধ্যমে যেন অপর জনকে পরীক্ষা করা যায়। মুমিনের জন্য পরীক্ষা হলো, কারা আল্লাহ তায়ালার হুকুমকে নিজের জানের উপর প্রাধান্য দিয়ে থাকে এবং কারা প্রাধান্য দেয় না, তা যাচাই করা। আর কাফেরদের জন্য পরীক্ষা হলো,কারা এই শাস্তির প্রতি ভীত হয়ে,সত্য দীনকে গ্রহণ করে এবং কারা তারপরেও মুখ ফিরিয়ে থাকে,তা যাচাই করা। সুতরাং এই হেকমতের জন্যও জিহাদকে বৈধ সাব্যস্ত করা হয়েছে।

(বয়ানুল কোরআন,সূরা মুহাম্মাদ, আয়াত-৪)

## মুজাহিদগণের আমল কখনই নষ্ট হয় না

আল্লাহ তায়ালার পথে কফেরদেরকে হত্যা করতে পারা যেমন সফলতা, তেমনিভাবে শহীদ হওয়াও অসফলতা নয়। বরং এটিও একটি মহা সফলতা। সুতরাং যারাই আল্লাহর পথে শহীদ হয়ে যান,আল্লাহ তায়ালা তাদের আমলকে (যার মাঝে শহীদ হওয়ার সাওয়াবও রয়েছে) কিছুতেই নষ্ট করবেন না। হ্যাঁ, বাহ্যিকভাবে এটা মনে হতে পারে যে, সে যেহেতু শহীদ হয়েই গেছে, তাই জিহাদ করার কারণে জিহাদের উপর কোন ফলাফল প্রকাশ পাবে না,বরং তার জিহাদের আমলও নষ্ট হয়ে গেছে। অথচ বাস্তবে তা নষ্ট হয়নি। কেননা, তার উপর জিহাদের অন্যসব ফলাফল প্রকাশ পেয়েছে, যা বাহ্যিক ফলাফলের তুলনায় শ্রেষ্ঠ। যেমন,পরবর্তী আয়াতে বর্ণনা করা হয়েছে,"আল্লাহ তায়ালা তাদেরকে পথ দেখাবেন এবং তাদের অন্তরকে পরিশুদ্ধ করে দিবেন।"

(বয়ানুল কোরআন,সূরা মুহাম্মাদ, আয়াত- ৪,৫)

## মুমিনের অবস্থা

যারা আল্লাহ ও কিয়ামত দিবসের প্রতি বিশ্বাস রাখে, তারা নিজেদের জান–মাল দিয়ে জিহাদ করার ব্যাপারে আপনার কাছে কোন ধরনের অজুহাত পেশ করবে না। বরং আদেশের সঙ্গে সঙ্গে তারা ঝাঁপিয়ে পড়বে। আল্লাহ তা'য়ালা খুব ভাল করেই এমন মুত্তাকী বান্দাদেরকে জানেন। ফলে তাদেরকে এর উত্তম প্রতিদান দিবেন।

(বয়ানুলকোরআন, সূরা তাওবা,আয়াত- ৪৪)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

مؤمن کا شان

جو لوگ اللہ پر اور قیامت کے دن پر ایمان رکھتے ہیں وہ اپنے مال و جان سے جہاد کرنے کے بارہ میں اس میں شریک نہ ہونے کی کبھی آپ سے رخصت (یعنی اجازت) نہ مانگیں گے بلکہ وہ حکم کیساتھ دوڑ پڑیں گے اور اللہ تعالی ان متقیوں کو خوب جانتا ہے، ان کو اجر و ثواب دیگا۔ بیان القرآن فی تفسیر قولہ: لَا يَسْتَأْذِنُكَ الَّذِينَ... بِالْمُتَّقِينَ

(التوبة: ٤٤)

## সফলকাম তো তাঁরাই

পরিপূর্ণ সফলকাম তো তাঁরাই। কারণ,তাঁদের বিপরীতে মুশরিকদের তো কোন সফলতাই নেই। আর অন্যান্য মুমিনগণ সফলতার ক্ষেত্রে যদিও তাঁদের অংশীদার। কিন্তু জিহাদ ও হিজরতের কারণে সফলতার ক্ষেত্রে তাঁরা ওদের চেয়ে অগ্রগণ্য। সুতরাং পরিপূর্ণ সফলকাম তো তাঁরাই।

(বয়ানুলকোরআন, সূরা আনফাল,আয়াত-২০)

## জিহাদে বের হওয়া ঈমানের দাবিতে সত্যবাদী হওয়ার পরিচায়ক

...জিহাদের বিধান অবতীর্ণ হওয়ার পর যখন অস্ত্র-সস্ত্র সহ জিহাদের সব ধরনের প্রস্তুতি নেয়া হতো। তখনও যদি এ সমস্ত লোকেরা আল্লাহ তায়ালার প্রতি বিশ্বাসের দাবিতে সত্যবাদী হতো অর্থাৎ ঈমানের দাবী অনুযায়ী আমল করত (যার মধ্যে সাধারণভাবে শরীয়তের সমস্ত বিধিবিধান এবং বিশেষভাবে জিহাদের বিধিবিধান অন্তর্ভুক্ত রয়েছে) এবং মনে-প্রাণে জিহাদ করত, তাহলে তা তাদের জন্য অত্যন্ত উত্তম হতো।

(বয়ানুলকোরআন, সূরা মুহাম্মাদ,আয়াত-২১)

## জিহাদ তরক করার কারণে ফাসাদ সৃষ্টিকারী লোকদের প্রভাব বিস্তার লাভ করবে

এই আয়াতে জিহাদের হুকুমের প্রতি গুরুত্বারোপ করা হয়েছে এবং জিহাদ বর্জন-কারীদেরকে লক্ষ করে বলা হয়েছে, জিহাদ ছেড়ে দেয়ার মাঝে বাহ্যিকভাবে দুনিয়াবী ক্ষতিও রয়েছে। যদি জিহাদ তরক করা হয়, তাহলে ফাসাদ সৃষ্টিকারী লোকদের প্রভাব বিস্তার লাভ করবে এবং কোন ধরনের কল্যাণকর ব্যবস্থাপনা টিকে থাকবে না। আর যখন এই ধরনের ব্যবস্থাপনা থাকবে না, তখন পৃথিবীতে ফাসাদ ব্যাপকভাবে ছড়িয়ে পড়বে এবং সব ধরনের অধিকার বিনষ্ট হতে থাকবে। যদিও কোন কোন অজ্ঞ লোক এ কথা বলে বেড়ায় যে, যেহেতো লড়াই-যুদ্ধ নেই, তাই পৃথিবীতে নিরাপত্তা বাকী আছে। অথচ যেখানে সব ধরনের অধিকার বিনষ্ট হয়, সেখানে নিরাপত্তা কীভাবে বাকী থাকে? বুঝা গেল, জিহাদের মধ্যে দুনিয়াবী উপকারিতাও বিদ্যমান রয়েছে। সুতরাং এত উপকারী আমলকে ছেড়ে দেওয়া এবং তা থেকে পিছিয়ে থাকা বড় আশ্চর্যের বিষয়!

(বয়ানুলকোরআন, সূরা মুহাম্মাদ,আয়াত-৩২,সামান্য পরিবর্তিত)

## কোনটি আল্লাহ তায়ালার সাহায্যের পথ?

আল্লাহ তায়ালা পূর্ববর্তী আয়াত তথা ان الله يدافع عن الذين امنوا এর মধ্যে মুমিনদেরকে সাহায্য করার ওয়াদা করেছেন। আর পরবর্তী আয়াত তথা اذن للذين يقاتلون-এর মধ্যে সেই সাহায্যের পথ বর্ণনা করে দিয়েছেন। অর্থাৎ এই আয়াতের মধ্যে জিহাদের অনুমতি এবং তার উপর সাহায্য করার ওয়াদা রয়েছে....।

সেই সাহায্যের পথ হলো এই যে, জিহাদের তো অনুমতি হয়ে গেছে, যার মধ্যে আল্লাহ তায়ালার সাহায্য রয়েছে। সুতরাং যখন জিহাদের সময় হবে, তখন এই জিহাদের মাধ্যমেই তোমরা তাদের উপর বিজয়ী হয়ে যাবে। (বয়ানুল কোরআন)

মোট কথা হলো, ......ان الله يدافع আয়াতের মধ্যে বলা হয়েছে, আল্লাহ তায়ালা মুসলমানদের থেকে কাফেরদের অনিষ্ট ও ক্ষতি দূর করে দিবেন। আর এই আয়াত তথা ....اذن للذين এর মধ্যে তার পথ বলে দিয়েছেন যে, এমনটি জিহাদের মাধ্যমেই হবে। অর্থাৎ মুসলমানগণ জিহাদ করবেন আর আল্লাহ তায়ালা এই জিহাদের মধ্যে তাদেরকে সাহায্য করবেন। ফলে কাফেররা পরাজিত হয়ে যাবে এবং ইসলাম ও মুসলমানগণ বিজয়ী হয়ে যাবেন।

## হে মুসলিম উম্মাহ! কাফেরদের মোকাবেলায় হীনমন্য হয়ো না

যখন এ কথা সুস্পষ্ট হয়ে গেল, মুসলমানগণ আল্লাহ তায়ালার প্রিয় বান্দা। আর কাফেররা আল্লাহ তায়ালার ক্রোধের পাত্র। সুতরাং হে মুসলিম উম্মাহ! তোমরা কাফেরদের মোকাবেলায় হীনমন্য হয়ো না এবং ভীত-সন্ত্রস্ত হয়ে সন্ধির দিকে তাদেরকে আহ্বান করো না। কেননা, তোমরাই বিজয়ী হবে আর তারা হবে পরাজিত। কারণ, তোমরা আল্লাহ তায়ালার প্রিয় বান্দা আর তারা হলো আল্লাহ তায়ালার ক্রোধের পাত্র। সুতরাং আল্লাহ তায়ালা তোমাদের সঙ্গেই রয়েছেন।

(বয়ানুল কোরআন,,সূরা মুহাম্মাদ,আয়াত-৩৫)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

مسلمانوں! تم کفار کے مقابلہ میں ہمت مت ہارو

جب معلوم ہو گیا کہ مسلمان اللہ تعالی کے محبوب اور کفار مبغوض ہیں تو اے مسلمانوں ! تم کفار کے مقابلہ میں ہمت مت ہار و اور ہمت ہار کر انکو صلح کیطرف مت بلاؤ اور تم ہی غالب رہو گے اور وہ مغلوب ہونگے کہ تم محبوب ہو اور وہ مبغوض ہیں اور اللہ تعالی تمہارے ساتھ ہے۔ بیان القرآن تحت قولہ: فَلَا تَهِنُوا وَتَدْعُوا إِلَى السَّلْمِ... أَعْمَالَكُمْ (محمد: ٣٥)

## জিহাদের প্রতি অত্যধিক উৎসাহ প্রদান

পূর্বের আয়াতগুলোতে ফজীলত ইত্যাদি বর্ণনা করে জিহাদের প্রতি উৎসাহিত করা হয়েছে। আর এই আয়াতগুলোতে দুনিয়ার প্রতি বিমুখতা সৃষ্টি করে জিহাদের প্রতি উৎসাহিত করার সঙ্গে, আল্লাহ তায়ালার পথে সম্পদ খরচ করার প্রতিও উৎসাহিত করা হয়েছে। সুতরাং বলা হয়েছে যে, এই দুনিয়ার জীবন তো খেল-তামাশাই মাত্র। তাই এই দুনিয়ায় যদি জান-মাল ব্যয় করে সুখ-শান্তিতে থাকতে চাও, তবে এই সুখ-শান্তি কত দিনেরই বা হবে? আর যদি ঈমান আনো এবং তাকওয়া অবলম্বন করো, সাথে সাথে জান-মাল ব্যয় করে জিহাদে অংশগ্রহণ করো, তাহলে আল্লাহ তায়ালা তোমাদেরকে নিজের পক্ষ থেকে সহায়তা প্রদর্শন করবেন এভাবে যে, তোমাদেরকে উত্তম প্রতিদান দিবেন এবং তোমাদের কাছ থেকে কোন প্রতিদান চাইবেন না।

(বয়ানুল কোরআন,সূরা মুহাম্মাদ,আয়াত-৩৬)

## জিহাদ ফী সাবীলিল্লায় সম্পদ খরচ করা পূর্ণ ঈমানের পরিচায়ক

ঈমানের পরেই আল্লাহর পথে সম্পদ খরচ করার কথা আলোচনা করা হয়েছে। যা পূর্ণ ঈমানের পরিচায়ক এবং ইসলামের প্রচার-প্রসারের মাধ্যম। এখানে আল্লাহর পথে খরচ করার দ্বারা উদ্দেশ্য হল, জিহাদ ফী সাবীলিল্লায় খরচ করা। আর জিহাদের একটি বড় উদ্দেশ্য হলো, ইসলামের প্রচার-প্রসার করা। (আয়াতের মধ্যে قاتل ও انفق শব্দদ্বয় একসঙ্গে প্রয়োগ করার দ্বারা উল্লিখিত কথাগুলো বুঝা যায়)

(বয়ানুল কোরআন, সূরা হাদীদ,আয়াত-১০,সামান্য পরিবর্তিত)

## আধুনিক যুদ্ধাস্ত্রের ব্যবহার এবং গাড়ির ড্রাইভিং ইত্যাদি শেখার ফজিলত

হাদীস শরীফে তীর নিক্ষেপের চর্চা করা, নিজ মালিকানায় ঘোড়া পালা এবং সাওয়ারী পরিচালনা করার যোগ্যতা অর্জন করার প্রতি অত্যধিক ফজিলত বর্ণনা করা হয়েছে। বর্তমানে তীরের পরিবর্তে বন্দুক ও কামান ব্যবহৃত হয়। সুতরাং আল্লাহ তায়ালার কওল " من قوة " এর মাঝে এই সব ধরনের অস্ত্র-সস্ত্র এবং শারীরিক ব্যায়ামও অন্তর্ভুক্ত হবে।

(বয়ানুল কোরআন, সূরা আনফাল, আয়াত-৬০)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

جنگی آلات جدیدہ اور موٹر کار وغیرہ سیکھنے کی فضیلت

حدیثوں میں تیر اندازی کی مشق اور گھوڑوں کے رکھنے اور سواری سیکھنے کی بڑی فضیلت آئی ہے، اب بندوق اور توپ قائم مقام تیر کے ہے اور عموم قوت میں یہ سب اور ورزش بھی داخل ہے۔ بیان القرآن تحت قولہ: وَأَعِدُّوا لَهُمْ مَااسْتَطَعْتُمْ مِنْ قُوَّةٍ... (الانفال: ٦٠)

## জিহাদের ফলাফল

এই আয়াতগুলোতে জিহাদের দুই ধরনের ফলাফল বর্ণনা করে জিহাদের প্রতি উৎসাহিত করা হয়েছে।

এক. পরকালীন ফলাফল তথা জাহান্নাম থেকে মুক্তি, সমস্ত গুনাহের মাগফেরাত এবং জান্নাতে প্রবেশ।

দুই. ইহকালীন ফলাফল তথা আল্লাহ তায়ালার পক্ষ থেকে সাহায্য ও বিজয়।

(বয়ানুল কোরআন, সূরা ছফ, আয়াত-১০, সামান্য পরিবর্তিত)

হাকীমুল উম্মত হযরত মাওলানা আশরাফ আলী থানবী রহ. -এর ভাষায়-

جہاد کے ثمرات

ان آیات میں جہاد کے دو طرح کے ثمرات (فوائد) بیان فرما کر جہاد کی ترغیب دی ہے، ایک ثمرۂ آخرت (یعنی جہنم سے نجات مغفرت ذنوب اور دخول جنت) اور دوسرا

ثمرۂ دنیویہ یعنی فوری فائدہ جو نصرت اور فتح ہے۔ بیان القرآن (بتغییر یسیر) تحت قولہ:
هل أدلكم على تجارة.....١٠)

## অধিকাংশের মতামত এমন কোন ব্যাপক-প্রমাণ নয় যে, হক তার মধ্যেই থাকবে

বর্তমানের একটি আশ্চর্য বিষয় হলো এই যে, যে দিকে অধিকাংশের মত থাকে, সেটাকেই মনে করা হয় হক। ..........

১.যদি বিষয়টি এমনই হতো, তাহলে কেন হুদ আলাইহিস সালাম নিজ সম্প্রদায়ের মতামতকে আমলে নেননি? তাঁর সম্প্রদায়ের সবাই ছিল একদিকে আর তিনি ছিলেন ভিন্ন আরেক দিকে।

(অন্য সব আম্বিয়ায়ে কেরামের অবস্থাও এমন ছিল)

২.এমনিভাবে উহুদ যুদ্ধের বিষয়টিও এমন। যখন পঞ্চাশ জন তীরন্দাজ সাহাবীর মধ্যে এখতেলাফ দেখা দিল। কেউ বলল, আমাদেরকে এখনো স্ব স্ব স্থানে সুদৃঢ় থাকা উচিত। আর কেউ বলল, না,বরং গনিমতের সম্পদ কুড়ানোতে মগ্ন হয়ে যাওয়া উচিত।

শেষ পর্যন্ত চল্লিশ জন সাহাবী পাহাড়ের চূড়া থেকে নেমে গনিমতের সম্পদ কুড়াতে মগ্ন হয়ে গেলেন। অন্যরা স্ব স্ব স্থানে সুদৃঢ় রইলেন। এই ঘটনাটিতেও অধিকাংশের মত ভুলের উপর ছিল। আর স্বল্প সংখকের মত ছিল সঠিক। সুতরাং যারাই অধিকাংশের মতামতকে হক মনে করেন, এই ঘটনাটি থেকে তাদের শিক্ষা নেয়া উচিত।

৩.এমনিভাবে যাকাত অস্বীকারকারীদের ব্যাপারেও প্রথমে অধিকাংশ সাহাবীদের মতামত ছিল,(যার মধ্যে হযরত উমর রাযিয়াল্লহু আনহুও ছিলেন)তাদের সাথে নম্র আচরণ করা হোক। কিন্তু হযরত সিদ্দীকে আকবর রাযিয়াল্লহু আনহু এবং অল্প কিছু সাহাবীদের মত ছিল, তাদের সাথে জিহাদই করা হোক। অবশেষে সকল সাহাবী হযরত সিদ্দীকে আকবর রাযিয়াল্লহু আনহু -এর মতের উপর একমত হয়ে গেছেন। এই ঘটনাটি থেকেও তারা শিক্ষা গ্রহণ করতে পারেন,যারা অধিকাংশের মতামতকেই 'হক' মনে করেন।

(আশরাফুল জাওয়াব,পৃষ্ঠা -২৮৮)

## অনুসরণীয় ব্যক্তি নির্ধারণ করার ক্ষেত্রে জনসাধারণের ভুল মাপকাঠি

আল্লাহ তায়ালা واتبع سبيل من اناب এর দ্বারা ঐ দলের সংশোধন করেছেন, যারা অনুসরণের প্রয়োজনীয়তাই অনুভব করে না। কেননা, اتبع শব্দ দ্বারা অনুসরণের প্রয়োজনীয়তা বুঝিয়েছেন।

سبيل من اناب এর দ্বারা ঐ দলের সংশোধন করেছেন, যে দলটি যে কোন ধরনের ব্যক্তিই হোক না কেন, অনুসরণ করা শুরু করে দেয়। এমনিভাবে ঐ দলেরও সংশোধন করেছেন, যারা অনুসরণ করার সঠিক মাপকাঠি সম্পর্কে অবগত নয়। কেননা, এই বাক্যে আল্লাহ্ তায়ালা অনুসরণ করার মাপকাঠি বলে দিয়েছেন। মাপকাঠি দ্বারা সঠিক মাপকাঠিই এখানে উদ্দেশ্য। নতুবা বর্তমানে অনুসরণের মাপকাঠি তো অনেক কিছুকেই মানুষ বানিয়ে নিয়েছে। উদাহরণ স্বরূপ: কাশ্ফকে কেউ কেউ অনুসরণের মাপকাঠি বানিয়ে নিয়েছে। ফলে যে ব্যক্তিরই কাশ্ফ হয়, তাকে বুযুর্গ এবং অনুসরণীয় মনে করে। কেউ কেউ কারামতকে অনুসরণের মাপকাঠি বানিয়ে নিয়েছে। কেউ বানিয়ে নিয়েছে উন্মত্ততা ও হর্ষোল্লাসকে। কেউ তো গরম হয়ে ওঠাকেই অনুসরনের মাপকাঠি বানিয়ে নিয়েছে। সুতরাং যার মধ্যে গরম হওয়ার শক্তি বেশি থাকবে এবং কাঁদবেও বেশি, সেই ব্যক্তিই বুযুর্গ বলে তার কাছে বিবেচ্য হয়। কেউ কেউ মাপকাঠি বানিয়েছে তাসাররুফাতকে অর্থাৎ কারো উপর চোখ তুলে তাকালে সে যদি বেহুশ হয়ে পড়ে,তাহলে ঐ ব্যক্তিকেই মনে করে বড় ধরনের বুযুর্গ......।

মোটকথা হলো, বুযুর্গ হওয়ার মাপকাঠি নির্ধারণ করে রেখেছে আশ্চর্য ও বিস্ময় ধরনের অনেক কিছুকেই। তার কারণ হলো, এ সমস্ত ব্যক্তিদের খবরই নেই যে, বুযুর্গী কী জিনিস? এ বিষয়ে তারা একেবারেই অজ্ঞ। সাধারণ মানুষ তো দূরের কথা, অধিকাংশ আহলে ইলমও জানে না যে, বুযুর্গী কী জিনিস? আমি তো অনেক আহলে ইলমকেও দেখেছি, যারা এই ধরনের ধারণা পোষণ করে থাকে।

(আশরাফুল জাওয়াব,খণ্ড-২,পৃষ্ঠা -২২৪)

## মুরব্বী বানানোর সঠিক মাপকাঠি

আল্লাহ তায়ালার কওল-"ঐব্যক্তির পথের অনুসরণ করো, যে আমার দিকে ধাবিত" ।অন্ধ ভাবে অজ্ঞতাবশত যে কোন ব্যক্তিরই অনুসরণ করো না। খুব ভালোভাবে লক্ষ করো আল্লাহ তায়ালা এভাবে বলেননি যে, ঐ ব্যক্তির অনুসরণ করো, যে ব্যক্তি আমার দিকে ধাবিত। কেননা, এক্ষেত্রে এ ধারণা সৃষ্টি হতে পারে যে, ঐ ব্যক্তি নিজেই অনুসরণীয়। তাই আল্লাহ তায়ালা "পথ" শব্দ বাড়িয়ে দিয়ে এভাবে বলেছেন যে, ঐ ব্যক্তির পথের অনুসরণ করো, যে আমার দিকে ধাবিত। তার মানে হল, ঐ ব্যক্তি নিজেই অনুসরণীয় নয় বরং ঐ ব্যক্তির পথ হল অনুসরণীয়। এটিই হলো মুরব্বী বানানোর সঠিক মাপকাঠি। তার মানে হল, যে ব্যক্তিকে মুরব্বী বানাবে,তাকে ভালোভাবে লক্ষ করো যে, তিনি কি আল্লাহ তায়ালার দিকে ধাবিত নাকি ধাবিত নন। যদি আল্লাহ তায়ালার দিকে ধাবিত হোন, তাহলে তাকে মুরব্বী বানাও এবং তার অনুসরণ করো............।

মোটকথা হলো, আল্লাহ তায়ালা মাপকাঠি বানিয়েছেন আল্লাহ তায়ালার দিকে ধাবিত হওয়াকে। আল্লাহ তায়ালার দিকে ধাবিত হওয়ার অর্থ হলো, আল্লাহ তায়ালার সমস্ত বিধান মানবে এবং তার উপর আমল করবে.....। সুতরাং "আমার দিকে ধাবিত ব্যক্তি" দ্বারা ঐ ব্যক্তিই উদ্দেশ্য, যিনি আমলদার হবেন। আর আমল তো ইলম ছাড়া হতে পারে না। তাই মূল কথা হলো, ঐ ব্যক্তিকেই মুরব্বী বানিয়ে অনুসরণ করো, যে ব্যক্তি আল্লাহ তায়ালার বিধি-বিধান সম্পর্কে পরিপূর্ণ জ্ঞান রাখেন এবং নিজেও তার উপর আমল করেন।

(আশরাফুল জাওয়াব, খণ্ড-২ পৃষ্ঠা - ২২৬)

## হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ.- এর রচনাবলী থেকে সংকলিত

### সব চেয়ে উত্তম কাজ জিহাদ করা, যখন তা ফরজে আইন হয়ে যায়

ইমাম আবু হানিফা এবং ইমাম মালেক রহ. -এর নিকট ইলমে দীন অন্বেষণে আত্মনিয়োগ করা সর্বোত্তম কাজ। আর ইমাম আহমদ রহ. এর নিকট জিহাদে অংশগ্রহণ করা সর্বোত্তম কাজ। জিহাদ যদি ফরজে আইন না হয়ে থাকে,তাহলেই এই ইখতেলাফ প্রযোজ্য হবে। নতুবা জিহাদ যদি ফরজে আইন হয়ে যায়, তাহলে সর্ব সম্মতিক্রমে জিহাদ করা সর্বোত্তম কাজ। কেননা, আলোচনা তো হলো উত্তম এবং অনুত্তম নিয়ে, ফরজের স্তর নিয়ে নয়।

(ফয়জুল বারী,কিতাবুল জিহাদ,খণ্ড-৩,পৃষ্ঠা -৪১৯)

### বর্তমানেও হিজরত অবশিষ্ট রয়েছে

রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের হাদীসের একটি অংশ-

لاهجرة بعدالفتح

মক্কা বিজয়ের পর কোন হিজরত নেই,এর দ্বারা উদ্দেশ্য হলো মক্কা থেকে প্রতিশ্রুত যে হিজরত ছিল, তা আর অবশিষ্ট নেই।(কেননা, মক্কা তো বর্তমানে মুসলিমদের দখলেই চলে এসেছে) তবে হ্যাঁ, দারুল হরব থেকে দারুল ইসলামে হিজরত করা বর্তমানেও অবশিষ্ট রয়েছে।

(ফয়জুল বারী, খণ্ড- ৩,পৃষ্ঠা ৪১৯)

### নেককার কোনো ইমাম থাকা কিংবা অন্তর পরিশুদ্ধ হওয়া জিহাদ ফরজ হওয়ার জন্য কোনো শর্ত নয়

অধ্যায়"জিহাদ চলতে থাকবে প্রত্যেক নেককার এবং বদকারকে সঙ্গে নিয়েই।"

উল্লিখিত হাদীসের অংশটিতে গুরুত্বপূর্ণ একটি মূলনীতির দিকে ইশারা রয়েছে,তা হলো,গ্রুপ ভিত্তিক পরিচালিত বিষয়গুলোতে, সদস্যদের অবস্থার

প্রতি স্বতন্ত্রভাবে বিশেষ কোন দৃষ্টি দেওয়া হয় না। কেননা, সর্বদা সব গ্রুপেই সদস্যের মাঝে ভালো-মন্দ থাকে। এমন গ্রুপ পাওয়াও তো অসম্ভব, যাতে শুধু ভালরাই থাকবে। সুতরাং গ্রুপের সব সদস্যই ভাল হতে হবে, এই দোহাই দিয়ে যদি কাজ করা থেকে বিরত থাকা হয়, তাহলে তো অনেক কল্যাণকর কাজও আর হয়ে উঠবে না.......

জিহাদ চলবে কিয়ামত পর্যন্ত এবং জিহাদ হয়ে থাকে গ্রুপ ভিত্তিক,আর এটা তো জানা বিষয় যে, সদাসর্বদা ভাল ব্যক্তিদেরকে পাওয়া যাওয়া অত সহজ নয়। তাই হয়তো একথা বলতে হবে যে, জিহাদ করার সময় শেষ হয়ে গেছে কিংবা ভাল-মন্দ ব্যক্তিদেরকে সঙ্গে নিয়েই জিহাদ চলবে ..।

মানুষের অবস্থা যাচাই-বাছাই করতে থাকা এবং মন্দ ব্যক্তিদের কারণে জিহাদকে বিলম্ব করা মূলত কল্যাণকর বিষয়কে দূরে ঠেলে দেওয়ার মতই।

হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ. -এর ভাষায়-

تزكية النفس ووجود إمام صالح ليس بشرط لفرضية الجهاد:

"باب الجهاد ماض مع كل بر و فاجر" فيه إيماء إلى اصل عظيم وهو ان الأمور التى تتقوم من الجماعة لا ينظر فيها إلى أحوال الأفراد خاصة، فإن الجماعة لا تخلو عن بر و فاجر دائما و تتعذر وجود جماعة لايكون فيها إلا الخيار فلو توقف الأمر على تلوم اهل تلك الجماعة لأدى إلى تعطيل أكثر أعمال الخير... فلما كان الجهاد ماضيا إلى يوم القيامة وهو أمر جماعة ومعلوم أن خير الأمة لا يتيسر دائما فإما أن يتعطل الجهاد أو يبقى مع كل بر و فاجر... فإن فى تفحص أحوال الناس و التأخر عن فاجرهم تأخرا عن الخير المحض و هو الجهاد...

## সাহায্য প্রাপ্ত দল কোনটি?

ইল্‌ম অধ্যায়ে এই আলোচনা অতিবাহিত হয়েছে যে, যে দলটি কিয়ামত পর্যন্ত হকের উপর প্রতিষ্ঠিত থাকবে। সেটি হল মুজাহিদগণের দল। (সুতরাং তারাই হবে সাহায্য প্রাপ্ত দল)

## জিহাদে বের হওয়ার জন্য অনুমতি

জিহাদ অধ্যায় : পিতা মাতার অনুমতি প্রসঙ্গে।

জিহাদ ফরজে আইন না হলে পিতা মাতার অনুমতি ছাড়া জিহাদে বের হওয়া জায়েজ নেই। তবে হ্যাঁ, ফুকাহায়ে কেরামের বিস্তারিত আলোচনা থেকে একথা বুঝা যায় যে, সন্তানের প্রতি জিহাদে যাওয়ার নিষেধাজ্ঞা যদি শুধুমাত্র তাদের মহব্বতের কারণেই হয়ে থাকে এবং সন্তানের খেদমতের প্রতি তারা মুখাপেক্ষী না থাকে, তাহলে তাদের অনুমতি ছাড়াই জিহাদে বের হওয়া বৈধ। (আর যদি জিহাদ ফরজে আইন হয়ে যায়, তাহলে তাদের অনুমতির কোনো প্রয়োজন নেই।)

(ফয়জুল বারী খণ্ড– ৪,পৃষ্ঠা ৪৪৫)

## সমকালীন অস্ত্র ব্যবহার সম্পর্কে জ্ঞান লাভ করার প্রতি উদ্বুদ্ধ করা

তীর পরিচালনার উপর উদ্বুদ্ধ করা পূর্বের যুগের সঙ্গে সম্পৃক্ত ছিল। বর্তমান সময়ে আবশ্যক হল, ঐ সমস্ত অস্ত্র পরিচালনা শিক্ষা করা, যেগুলো এই সময়ে প্রচলিত। যেমন-রাইফেল, মেশিনগান,ইত্যাদি ...

মৌলিক কথা হলো,প্রত্যেক যুগে ঐ অস্ত্র পরিচালনার উপর উদ্বুদ্ধ করা, যেগুলো ঐ সময়ে প্রচলিত, পরিচিত। কোরআনের আয়াতে এই বিষয়টির প্রতি ইশারা করা হয়েছে। আল্লাহ তায়ালা বলেন- "ভয় প্রদর্শন করো তোমরা এর দ্বারা আল্লাহ তায়ালার শত্রুদেরকে" .......

সুতরাং উদ্দেশ্য হলো,ভয় প্রদর্শন করা,আর তা বর্তমানে তীর শিক্ষা করার মাধ্যমে অর্জন হয় না।

(ফয়জুল বারী,খণ্ড- ৪,পৃষ্ঠা - ৪৩৫)

হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ. -এর ভাষায়-

**التحريض على تعلم استعمال الآلات الجديدة**

والتحريض على الرمي كان فى الزمان الماضي وأما اليوم فينبغي ان يكون على تعلم استعمال الآلات الجديدة التي شاعت في زماناو كالبندقة ... فالحاصل أن التحريض في كل زمان بحسبه، وفى النص إشارة إليه أيضا، فقال تعالى: ترهبون به عدو الله و عدوكم، فالمقصود هو الإرهاب، وذلك لايحصل اليوم بتعلم الرمي.فيض الباري ص ٤٣٥ ج ٤

## জরুরিয়াতে দীনের সংজ্ঞা

জরুরিয়াতে দীন বলা হয়, দীনের ঐ সমস্ত অকাট্য ও সুনিশ্চিত বিষয়াবলীকে, যেগুলো রাসূলুল্লাহ সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম থেকে দীন হিসেবেই অকাট্যভাবে প্রমাণিত এবং ধারাবাহিকভাবে সুপ্রসিদ্ধতার সাথে বর্তমান সময় পর্যন্ত পৌঁছে গেছে। এমনকি জনসাধারণও সেটাকে রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের দীন বলে জানে এবং মানে।এখানে "সুপ্রসিদ্ধতা" দ্বারা উদ্দেশ্য হল, প্রত্যেক যুগে জনসাধারণের প্রতিটি স্তরে ঐ বিষয়ের জ্ঞান পৌঁছে যাওয়া। জনসাধারণের প্রতিটি ব্যক্তিই তা স্বতন্ত্রভাবে জানা জরুরী নয়। এমনিভাবে ঐ স্তরের জনসাধারণেরও তা জানার কোন প্রয়োজন নেই, যারা দীন এবং দীনী বিষয় সম্পর্কে কোন ভ্রুক্ষেপই করে না। বরং যারা দীন সম্পর্কে সচেতন এবং দীনী বিষয়ের সাথে যাদের সম্পর্ক রয়েছে, তাদের জানাই যথেষ্ট হবে। চাই তারা আলেম হোক বা না হোক।

(ইকফারুল মুলহিদীন,পৃষ্ঠা - ৪৮)

## ঈমান

ঈমান হলো অন্তরের সাথে সম্পৃক্ত বিষয়। ইমাম বুখারী রহ. বলেন- ঈমানের জন্য আবশ্যক হলো,দীনের প্রতিটি হুকুম গ্রহণ করা এবং তার উপর আমল করার সুদৃঢ় সংকল্প করা।

(ইকফারুল মুলহিদীন,পৃষ্ঠা -৫০)

## জরুরিয়াতে দীনের মধ্যে তা'বীল করা কুফরকে আবশ্যক করে

জরুরিয়াতে দীনের মধ্যে যেই ব্যাখ্যা বিশ্লেষণ উম্মত আজ পর্যন্ত বুঝে আসছে, সেটা ব্যতীত ভিন্ন কোনো ব্যাখ্যা বিশ্লেষণ করা এবং তার আমলী যে পদ্ধতি ধারাবাহিকভাবে সাব্যস্ত রয়েছে, সেই পদ্ধতি থেকে উম্মতকে বের করে দেওয়া কুফরকে আবশ্যক করে।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা - ২৫৬)

হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ. -এর ভাষায়-

ضروریات دین میں تاویل موجب کفر ہے

ضروریات دین میں کوئی تصرف تاویل اور انکی جو مراد اب تک امت نے سمجھی ہے اس کے علاوہ کوئی اور مراد بتلانا اور ان کی جو عملی صورت تواتر سے ثابت ہے اس سے نکال دینا سب کفر کا موجب ہے۔ اکفار الملحدین:۲۵٦

## এক অজ্ঞ লোকের প্রশ্ন এবং তার উত্তর

কোনো অজ্ঞ লোক যদি এ কথা বলে যে, শরীয়তের কোনো বিধান অস্বীকারকারীকে অকাট্যকোনো দলীল দ্বারা নিরুত্তর করা ছাড়া হত্যা করা আল্লাহ তায়ালার ইনসাফের পরিপন্থী। এর উত্তর হলো, যদি বিষয়টি এমনই হয়, তাহলে তো একথাও বলা যায় যে, অকাট্য দলীল প্রমাণ দ্বারা তাকে নিরুত্তর করে দেওয়ার পরেও হত্যা করা ইনসাফের পরিপন্থী হওয়ার দাবী রাখে। কেননা, হিদায়াত ও হক গ্রহণ করারতৌফীক দেওয়া ছাড়াও তো তাকে হত্যা করা আল্লাহ তায়ালার ইনসাফের পরিপন্থী।

বাস্তবতা হলো, এটি একটি শয়তানি কুমন্ত্রণা। তা থেকে আল্লাহ তায়ালার আশ্রয় কামনা করা উচিত এবং বেশি বেশি لاحول ولا قوّة إلا بالله العليّ العظيم পড়া চাই।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা -২৫০)

## জরুরিয়াতে দীনের মধ্যে মনগড়া ব্যাখ্যা করাও কুফরী বরং তা অস্বীকার করার চেয়েও জঘন্যতম

বিখ্যাত গবেষক হযরত মাওলানা হাফেজ মুহাম্মদ ইবরাহীম আল ওজীর আল ইয়ামানী ...বলেন... জরুরিয়াতে দীনকে অস্বীকার করা কিংবা মনগড়া ব্যাখ্যা করা কুফরী। .......

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা -১৭৫)

....দৃষ্টান্ত-স্বরূপ: কোন মনগড়া ব্যাখ্যার উপর ভিত্তি করে নামাজ ছেড়ে দেওয়া। যেমন-এ জাতীয় কথা-বার্তা বলা যে, নামাজ আরবদের অজ্ঞ ও অবাধ্য লোকদের মাঝে নিয়ম শৃঙ্খলা এবং আমিরের অনুসরণের প্রতি অনুভূতি সৃষ্টি করার জন্য ছিল। আর অজু হল তাদের পরিষ্কার-পরিচ্ছন্নতার উপর অভ্যস্ত করার জন্য। আমাদের তো তার প্রয়োজন নেই। সুতরাং যে ব্যক্তি এই জাতীয় মনগড়া ব্যাখ্যা করে নামাজ ছেড়ে দেয়, সে সর্ব সম্মতি-ক্রমে কাফের। আর যে ব্যক্তি ইচ্ছাপূর্বক নামাজ আদায় করে না কিন্তু শরীয়তের ফরজ বিধান বলে মেনে নেয়, তাহলে এমন ব্যক্তিকে কাফের বলার ক্ষেত্রে মতভেদ রয়েছে। অধিকাংশ ইমাম এবং ফুকাহায়ে কেরাম এমন ব্যক্তিকে গুনাহগার ও ফাসেক বলেছেন। কোন কোন জাহেরী আলেম তাকে কাফের বলেছেন। সুতরাং উল্লেখিত আলোচনা থেকে সুস্পষ্ট যে, ইচ্ছাপূর্বক ছেড়ে দেওয়ার তুলনায় মনগড়া ব্যাখ্যা করা কত জঘন্যতম যে, মনগড়া ব্যাখ্যা করে নামাজ ছেড়ে দেওয়া সর্বসম্মতিক্রমে কুফরী কাজ।...

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা -১৭৬)

## যে সমস্ত ব্যাখ্যা জরুরিয়াতে দীনের সঙ্গে সাংঘর্ষিক ও বিরোধী সেটাও কুফরী

যে সব বিষয়ে ব্যাখ্যা করার কোন প্রয়োজন নেই, সেগুলোর মধ্যে মনগড়া ব্যাখ্যা দেওয়ার কারণেও মানুষ কাফের হয়ে যায়।...তাদের কোন কোন ব্যাখ্যা তো এমনও হয়, যা জরুরিয়াতে দীনের সম্পূর্ণ বিপরীতে চলে

যায়। অথচ ব্যাখ্যাকারীর তা উপলব্ধিও হয় না যে, এর কারণে তার উপর কুফরির হুকুম প্রযোজ্য হচ্ছে। এমনিভাবে ওলামায়ে কেরাম এই বিষয়টির উপরও একমত পোষণ করেছেন যে, দীনের যে সমস্ত কথা রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম থেকে শ্রবণ করা সুনিশ্চিত প্রমাণিত, তার বিরোধিতা করাও কুফরি কাজ এবং ইসলাম থেকে বের হয়ে যাওয়ার নামান্তর।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা -১৭৬)

## অজ্ঞতা কোন ওজর নয়

যে সমস্ত ওলামায়ে কেরাম অজ্ঞতাকে ওজর বলে সাব্যস্ত করেছেন, এর দ্বারা তাদের উদ্দেশ্য হল জরুরিয়াতে দীন ছাড়া শরীয়তের অন্যান্য ক্ষেত্রে তা প্রযোজ্য। জরুরিয়াতে দীনের ক্ষেত্রে তা প্রযোজ্য নয়...

খোলাছাতুল ফতোয়ার মধ্যে উল্লেখ আছে, কুফরের কারণ সমূহের মধ্য থেকে এটিও একটি যে, কোন ব্যক্তি মুখে কুফরি কথা-বার্তা বলল অথচ তার জানা নেই এই ধরনের কথা বার্তার দ্বারা মানুষ কাফের হয়ে যায়, তবুও এমন ব্যক্তি জমহুর ওলামায়ে কেরামের নিকট কাফের বলে বিবেচ্য হবে। তবে শর্ত হলো, এই ধরনের কথা-বার্তা কারো বাধ্যবাধকতার কারণে না হতে হবে বরং স্বেচ্ছায় বলতে হবে। সুতরাং অজ্ঞতার অজুহাত জমহুর ওলামায়ে কেরামের নিকট গ্রহণযোগ্য হবে না। তবে হ্যাঁ, কিছু সংখ্যক ওলামায়ে কেরাম এব্যাপারে ভিন্নমত পোষণ করে থাকেন।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা - ২৫৭)

হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ. -এর ভাষায়-

جہل عذر نہیں ہے

--- جن علماء نے کلمۂ کفر سے ناواقفیت (کہ اس کلمہ کے کہنے سے انسان کافر ہو جاتاہے) کو عذر قرار دیاہے ان کی مراد ضروریات دین کے علاوہ دوسرے امور شرعیہ ہے--- "خلاصۃ الفتاوی" میں فرماتے ہیں: وجوہ کفر میں سے ایک صورت یہ ہے کہ ایک شخص اپنی زبان سے کلمۂ کفر کہتاہے، اور اسکو یہ خبر نہیں کہ اس کلمہ کے کہنے سے انسان کافر ہو جاتاہے، مگر وہ کہتاہے اپنے قصد واختیار اور مرضی سے (کسی کے دباؤ یا جبر

سے نہیں کہتا) تو جمہور علماء کے نزدیک یہ شخص کافر ہے، اور ناواقفیت کی بناء پر اس کو معذور نہیں سمجھا جائے گا، صرف بعض علماء اس کے مخالف ہیں۔ اکفار الملحدین۔ ص ۲۵۷)

## ইসলাম অনুসরণীয়, কারো অনুসারী নয়

চিরন্তর বাস্তবতা হলো, ইসলাম একটি পূর্ণাঙ্গ ও সুগঠিত দীন, যাকে মানা ও পালন করা আবশ্যক। ইসলাম মানবীয় চিন্তা-চেতনায় আবিষ্কৃত কিংবা মনগড়াভাবে বানানো কোন বিধান নয়। একারণে মানুষের বিবেক বুদ্ধি ও ধারণার কোন স্থান তাতে নেই। তাই কোন ব্যক্তি যদি ইসলামের কোন একটি রুকনকেও অস্বীকার করে, তা যে কোন পদ্ধতিতেই হোক, সে কাফের হয়ে যায়। কেননা, ইসলাম ধর্মের সকল রুকন অকাট্য ও সুনিশ্চিতভাবে মানুষের কাছে প্রসিদ্ধ ও সুনির্ধারিত।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা -১৭৬)

হযরতুল আল্লাম মাওলানা মুহাম্মদ আনোয়ার শাহ্ কাশ্মীরী রহ. -এর ভাষায়-

اسلام متبوع ہے کسی کے تابع نہیں

نیز یہ ایک حقیقت ثابتہ ہے کہ اسلام (ایک مکمل و مرتب) واجب الاتباع مذہب ہے، نہ کہ (انسانی ذہن و فکر کا) اختراع کردہ (اور ساختہ پر اختہ طریق کار، لہذا اس میں کسی انسانی عقل و قیاس کو دخل اندازی کرنے کی اجازت نہیں دی جاسکتی) اور اسی لئے جو شخص (کسی بھی وجہ سے) اس کے کسی بھی رکن کا انکار کرے وہ کافر ہے، اسلئے کہ اسکے تمام ارکان قطعی اور یقینی طور پر معروف و متعین ہیں۔۔۔ اکفار الملحدین ص ۱۷۶

## শরীয়তের প্রতিটি অকাট্য বিধান জরুরিয়াতে দীনের অন্তর্ভুক্ত

সঠিক কথা এটাই যে, শরীয়তের প্রতিটি অকাট্য ও সুনিশ্চিত বিধান জরুরি। (তথা ঐ জরুরিয়াতে দীনের অন্তর্ভুক্ত, যেগুলো দীনের অন্তর্ভুক্ত হওয়া সর্বশ্রেণীর মানুষের কাছে সুনিশ্চিতভাবে প্রমাণিত ও সুপরিচিত।)

কোরআনকে অস্বীকারকারী যেমনিভাবে কাফের এবং তাদের বিরুদ্ধে জিহাদ করা যেমনিভাবে ফরজ। ঠিক তেমনি কোরআনের অর্থ অস্বীকারকারীও কাফের এবং তাদের বিরুদ্ধে জিহাদ করাও ফরজ।

হযরত আনাস রা. বলেন, রাসূল সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লাম যখন উমরাতুল কাযার উদ্দেশ্যে মক্কায় প্রবেশ করলেন। তখন আব্দুল্লাহ ইবনে রওয়াহা হুজুর সল্লাল্লহু আলাইহি ওয়াসাল্লামের আগে আগে যাচ্ছিলেন এবং নিম্ন বর্ণিত রণ-চরণ-গুলো পাঠ করছিলেন।

خلّوا بني الكفّارِ عن سبيلِهِ * قد أنزلَ الرحمنُ في تنزيلِهِ

بأنّ خيرَ القتلِ في سبيلِهِ * نحن قتلْنا كم علي تأويلِهِ

كماقتلْنا كم علي تَنزيله*

অর্থ: সরে দাড়াও হে কাফের গোষ্ঠী! তাঁর পথ থেকে। নিঃসন্দেহে নাজিল করেছেন আল্লাহ তাঁর কোরআনে,সর্বোত্তম হত্যা হলো তাঁর পথে হত্যা করা। তাই আমরা হত্যা করব তোমাদেরকে, তাঁর কোরআনের ব্যাখ্যা অনুসারে। যেমনিভাবে হত্যা করেছি তোমাদেরকে তাঁর কোরআন অনুসারে।

হাফেজ ইবনে হাজার আসকালানী রহমাতুল্লহি আলাইহি বলেন, তার অর্থ হল, আমরা তোমাদের সাথে লড়াই করতে থাকব যতক্ষণ না তোমরা কোরআনের অর্থ ও উদ্দেশ্য উভয়টি মেনে নিবে। তিনি আরো বলেন,এই কবিতাংশটির উদ্দেশ্য এটাও হতে পারে যে, কোরআনের যে অর্থ ও উদ্দেশ্য আমরা জানি ও বুঝি, সেই হিসেবে আমরা তোমাদের সাথে লড়াই করব, যতক্ষণ না তোমরা সেই অর্থ ও উদ্দেশ্য মেনে নাও।

..... (অর্থাৎ কোরআন শরীফকে শুধু আল্লাহর কালাম বলে মেনে নেওয়া মুসলমান হওয়ার জন্য যথেষ্ট নয় বরং মুসলমান হওয়ার জন্য কোরআনের অর্থ ও উদ্দেশ্য মেনে নেওয়াও জরুরী।) হত্যা ও যুদ্ধ থেকে নিরাপত্তা লাভ করার জন্যও তা জরুরি, যা সমস্ত মুসলিম উম্মাহ বুঝে এবং যার উপর পুরো উম্মতের ঐক্যমত রয়েছে।

(ইকফারুল মুলহিদীন, পৃষ্ঠা - ২০০)

